হায়রে, নিবিল সোনার বাত্তি
আইজ আচম্‌কা বাতাসে।
নগর কানা কালা মেঘ
আইজ উড়িল আকাশে ॥
চান্দ খাইল তারা রে খাইল
আন্ধাইর হইল ঘর। +
এমুন সুনালী রাইতে
ভাইঙ্গ্যা পড়্‌ল বজ্জর ॥+
সোনার স্বপন ভাইঙ্গ্যা রে হায়
আন্ধাইর করল দিন। +
না থাকিব সংসারে পাপ
দারুণ মুণ্ডার চিন্[৪] ॥

( ১৩ )

কন্যা জামাতার এই শোচনীয় মৃত্যুর জন্য দায়ী মুণ্ডাকে উপযুক্ত দণ্ড দেবার ক্ষমতা ব্রাহ্মণ রাজার ছিল না। পরগণার রাজাও কিছু করতে পারলেন না : কারণ, মুণ্ডার বাসস্থান পরগণার বাইরে পার্বত্য বনভূমিতে।

তবে ত বামুন রাজা কোন কাম করিল।*
তিরপুরার রাজার কাছে শরণ লইল ॥
তিরপুরার লোক লস্কর চলিল ধাইয়া।
তিরন্দাজ গোলন্দাজ সঙ্গে ত লইয়া ॥

৪। চিন = চিহ্ন।

---

পাঠান্তর :—+ চান্দ খাইল তারা না খাইল আশ্‌মান জমিন ॥
* তবে ত বামুন রাজা হায় রাজা কোন কাম করিল।

হাতিয়ার বান্ধিয়া সুয়ার[১] * পিঠের উপর ॥
লম্ফ দিয়া উঠে ভালা ঘোড়ার উপর ॥
পবন গমনে ছুটে বামুন রাজার দেশে।
মুণ্ডার জঙ্গল ঘিইরা লইল লস্কর অবশেষে ॥ ণ
দেইখা ত দুর্জন মুণ্ডা পর্‌মাদ[২] গণিল।
জঙ্গলীর দল লইয়া আগ্‌বাড়ন্ত[৩] দিল ॥
একে ত জঙ্গলীয়র দল যুদ্ধ নাই সে জানে।
ডাকাইতি দাগা বাজী এই সে ভালা জানে ॥
শাউনিয়ার ধারা যেমন নালাঙ্গা ছুটিল[৪]।
মুণ্ডার লস্কর যত বিছায়া[৫] পড়িল ॥
দড়ি বেড় দিয়া সবে মুণ্ডারে ধরিয়া।
তিরপুরার দরবারে তারে দাখিল কর্‌লো নিয়া ॥
রাজার হুকুমে মুণ্ডারে সবে ময়দানে লয়্যা গেল। **
তিন তোপ[৬] মাইরা তারে শূইন্যে উড়াইল ॥
ইতে কি যাইব মাও বাপের মনের বেথা।+
এত দূরে সাঙ্গ হইল শীলাদেবীর কথা ॥+

সমাপ্ত

১। সুয়ার—অশ্বারোহী সৈন্য। ২। পরমাদ=প্রমাদ। ৩। আগ বাড়ন্ত দিল=অগ্রসর হইয়া বাধা দিল। ৪। শাউনিয়ার—ছুটিল=শ্রাবণ মাসের প্রবল বৃষ্টির জল স্রোত যেমন নালার মধ্যে আগাছা ভূমিসাৎ করে। ৫। বিছায়=ভূমিতে গড়াইয়া। ৬। তোপ=কামানের গোলা।

:—*—'তাবা—'।

† তিন মাসের পথ দেখ যায় এক দিনে।

** রাজার হুকুমে মুণ্ডারে সবে ময়দানে খাড়াইল